হেমন্ত ও শিশির কাল শীতল এবং রুক্ষ। এই সময়ে সূর্য্যতেজ মৃদু হয়, বায়ু প্রবল ও প্রকুপিত হয়, এবং শীতস্পর্শে জঠরাগ্নি পিণ্ডীভূত হইয়া দেহস্থ রসধাতুর শোষণ করিতে থাকে। সুতরাং হেমন্তকালে স্নিগ্ধ অর্থাৎ ঘৃত-তৈলান্বিত খাদ্য, এবং লবণ, ক্ষার, তিক্ত, মধুর ও কটুরস-বহুল ভোজ্য ভোজন করিবে। তিল, মাষকলায়, শাক, দধি, ইক্ষু-রসজাত দ্রব্য, পুরাতন বা নূতন শালি তণ্ডুল, এবং সকল প্রকার মাংস প্রভৃতি বলকর খাদ্য সমূহ ভোজন করিতে পারা যায়। উষ্ণজল পান ও উষ্ণজলে স্নান হিতকর। হেমন্ত ও শীতকালে যথেচ্ছভাবে অধিক স্ত্রীসহবাস করিলেও বিশেষ কোন ক্ষতি হয় না। এই সময়ে শৈত্যহেতু মানবগণের শরীর শীতবিষ্টব্ধ হয়, সুতরাং তাহাদের শ্লেষ্মা সঞ্চিত হইতে থাকে।

বসন্তকালে সেই শ্লেষ্মা উষ্ণস্পর্শে কুপিত হইয়া উঠে। সেইজন্য তৎকালে অম্ল, মধুর ও লবণরসবিশিষ্ট এবং স্নিগ্ধ ও গুরুপাক দ্রব্যভোজন ত্যাগ করা আবশ্যক। বমনাদি ক্রিয়াদ্বারা শ্লেষ্মনির্হরণ প্রয়োজন। ষষ্টিক ধান্যের ও যবের অন্ন, শীতবীর্য্য দ্রব্য, মুগের যূষ, নীবার ও কোদ্রব ধান্যের অন্ন, লাবাদি বিষ্কিরপক্ষীর মাংসরস, এবং পটোল, নিম, বেগুণ, তিক্ত, কটু, ক্ষার, কষায়, রুক্ষ, ও উষ্ণদ্রব্য ভোজন, মাধ্বাসব, অরিষ্ট, মাধ্বীক, সীধু ও আসব পান; ব্যায়াম, নেত্রাঞ্জন, তীক্ষ্ণ ধূমপান ও কবলধারণ এবং ঈষদুষ্ণ জলে স্নান ও সেই জল পান বসন্তকালে হিতকর। উপবনে ভ্রমণ ও স্ত্রীসঙ্গম করিলে উপকার হইয়া থাকে।

গ্রীষ্মকালে ব্যায়াম, পরিশ্রম, উষ্ণসেবা, মৈথুন, শোষণকারক অন্ন, এবং কটু, অম্ল ও লবণ-রসবিশিষ্ট ভোজ্য ভোজন পরিত্যাগ করিবে। সরোবর ও নদী প্রভৃতিতে স্নান, মনোরম কাননে ভ্রমণ, চন্দনাদি অনুলেপন, কমল ও উৎপলাদির মাল্য বা মুক্তা প্রভৃতির হার ধারণ, তালবৃন্তের বায়ুসেবন, শীতল গৃহে বাস, এবং লঘুবস্ত্র পরিধান কর্ত্তব্য। সুগন্ধি ও সুশীতল শর্করাপানক বা খণ্ডপানক (খাঁড় গুড়ের পানা) ও শর্করামিশ্রিত মন্থ পান; এবং ঘৃতমিশ্রিত শীতল, মধুর ও দ্রবপ্রায় পদার্থ ভোজন হিতকর। স্নিগ্ধ দুগ্ধ চিনিমিশ্রিত করিয়া, তাহার সহিত রাত্রিকালে ভোজন করিবে; এবং হর্ম্ম্যের উপর (ছাদে) প্রস্ফুটিত কুসুমাকীর্ণ শয্যায় চন্দনলিপ্ত শরীরে শয়ন করিয়া সুখস্পর্শ সমীরণ সেবন করিবে।

প্রাবৃট্‌কালে মধুর, অম্ল ও লবণ-রস সেবন করা আবশ্যক। উষ্ণদুগ্ধ দুগ্ধ ও মাংসরস, তৈল, ঘৃত, এবং বৃংহণ ও অভিষ্যন্দী দ্রব্য হিতকর। গ্রীষ্মের সঞ্চিত বায়ু এই কালে কুপিত হয়; এজন্য বায়ুনাশক দ্রব্য ব্যবহার করিয়া বায়ুর শান্তি করা উচিত। নদীর জল, রুক্ষ দ্রব্য, উষ্ণ দ্রব্য, উদমন্থ, আতপ, ব্যায়াম, দিবানিদ্রা ও মৈথুন—এই সমস্ত এই কালে বর্জ্জনীয়। পুরাণ যব, গোধূম এবং শালি ও ষষ্টিক ধান্যের অন্ন ভোজন করিবে; এবং নিবাতগৃহের মধ্যে কোমল শয্যায় শয়ন করিবে। বৃষ্টিজল এইকালে অনিষ্টজনক; যে হেতু বৃষ্টিজলের সহিত সর্ব্ব জীবের মল-মূত্রাদি এই কালে মিশ্রিত হইয়া যায়। বর্ষাকালের অন্যান্য হিতকর বিষয়সমূহও এই সময়ে ব্যবহার করা যাইতে পারে।

এই অধ্যায়োক্ত দিনচর্য্যার সদ্‌বৃত্ত এবং ঋতুচর্য্যা প্রভৃতির যথাযথ আচরণ করিলে, মানবগণ অনিয়মজনিত ও ঋতুজনিত উৎকট ব্যাধির আক্রমণ হইতে রক্ষা পাইয়া, সুস্থদেহে দীর্ঘজীবন লাভ করিতে পারে।






# দ্রব্যগুণ-শিক্ষা।

( চতুর্থ সংস্করণ। )

অনায়াসে সকল দ্রব্যের গুণাদি জানিবার সর্ব্বোৎকৃষ্ট পুস্তক।

মূল্য ৸০ বার আনা, ভিঃ পিঃ ও ডাকমাশুলাদি।০ চারি আনা।

দ্রব্যগুণ যে কেবল চিকিৎসকেরই জানিবার বিষয়, তাহা নহে; দ্রব্যগুণ সাধারণ গৃহস্থেরও অবশ্যজ্ঞাতব্য। চিকিৎসক দ্রব্যগুণ না জানিলে তাঁহার চিকিৎসা করা চলে না; যেহেতু ঔষধের কোন্ দ্রব্য দ্বারা রোগের কোন্ দোষ নিবারিত হইবে, তাহা না বুঝিয়া নির্দ্দিষ্ট ঔষধের ব্যবস্থা করিলে, তদ্দ্বারা উপকার না হইয়া, বরং অপকার হইয়া থাকে। গৃহস্থও যদি দ্রব্যগুণ জানিয়া, প্রত্যেক পদার্থের উপকারিতা, অনুপকারিতা, প্রভৃতি বিবেচনাপূর্ব্বক আহারাদি করেন, তাহা হইলে কাহাকেও অনিষ্টকর পদার্থের আহারাদিদোষে অন্যায়রূপে রোগের কষ্টভোগ করিতে হয় না। সুতরাং চিকিৎসক হইতে সাধারণ গৃহস্থ পর্য্যন্ত সকলেরই যে দ্রব্যগুণ জানা নিতান্ত আবশ্যক, তাহাতে সন্দেহ নাই। দ্রব্যগুণাদির উপদেশ—আয়ুর্ব্বেদশাস্ত্রে যথেষ্ট আছে। কিন্তু বহুবিস্তৃত আয়ুর্ব্বেদশাস্ত্রের আলোচনা করিয়া সে উপদেশ অবগত হইবার সুবিধা কয়জনের আছে? আরও আয়ুর্ব্বেদের প্রচারকালে যে সকল দ্রব্য আহারাদিতে ব্যবহৃত হইত না, তাহাদের গুণাদির উপদেশ আয়ুর্ব্বেদে নাই; অথচ সে সকল দ্রব্য আমরা এখন যথেষ্ট পরিমাণে ব্যবহার করিয়া থাকি; সুতরাং সে সকলের গুণাদি না জানিলে চলে না। তবেই সেই সকল দ্রব্যের গুণাদি জানিতে হইলে, আয়ুর্ব্বেদের বিস্তৃত গ্রন্থসমূহ এবং ডাক্তারি মেটিরিয়া-মেডিকা প্রভৃতি বৃহৎ বৃহৎ পুস্তকগুলির সমস্তই আলোচনা করা আবশ্যক। আলোচনার জন্য লোকে যে এত সময় ও এত অর্থব্যয় করিবেন, দরিদ্র ভারতের আর সেদিন নাই। এজন্য সকল দ্রব্যের গুণাদি যাহাতে

অনায়াসে জানিতে পারা যায়, এরূপ একখানি পুস্তকের অভাব সাধারণে বিশেষরূপে অনুভব করিয়া আসিতেছেন। ঐরূপ পুস্তক-প্রচারের জন্য বহু-লোকে আমাকে অনুরোধ করিয়াও আসিতেছিলেন। আমি সেই অনুরোধে এই দ্রব্যগুণ-শিক্ষা প্রকাশ করিয়াছি। ঈশ্বরেচ্ছায় তাহার চতুর্থ সংস্করণ প্রকাশিত হইল।

এই পুস্তকে ঔষধের উপকরণ, আহার্য্য-ব্যবহার্য্য, ডাল ভাত, খাজা গজা, লুচি-সন্দেশ প্রভৃতি সকল দ্রব্যেরই গুণ, মাত্রা, প্রস্তুত-প্রণালী, প্রয়োগ-বিধি, ধাত্বাদির শোধন-জারণ-মারণ-বিধি, এবং প্রত্যেক পদার্থের সংস্কৃত, ইংরাজি, বাঙ্গালা, পারসী, হিন্দী, গুজরাটী, কর্ণাটী, মহারাষ্ট্রীয়, তেলেগু, ও উৎকল দেশীয় ভিন্ন ভিন্ন নাম অতি বিস্তৃতরূপে লিখিত হইয়াছে। অনুসন্ধানের সুবিধার জন্য প্রত্যেক শব্দ অকারাদিক্রমে সন্নিবেশিত করা হইয়াছে। ভাষা অতি সরল, সকলেরই পাঠ্য, সামান্যমাত্র বাঙ্গালা লেখাপড়া জানিলেই বুঝিতে পারা যায়।

শ্রীনগেন্দ্রনাথ সেনগুপ্ত কবিরাজ,
১৮।১ ও ১৯ নং লোয়ার চিৎপুর রোড, কলিকাতা।